## পরিশিষ্ট - এক

# প্রমথনাথ বসু ঃ সংক্ষিপ্ত জীবনী

### দীপক কুমার দাঁ ও সুবীর কুমার সেন

ব্রহ্মদেশ (মায়ানমার) থেকে রাজস্থান, কাশ্মীর থেকে গোদাবরী - এই বিস্তৃত ভারত ভূখণ্ডে খনিজ আকরিকের সন্ধানে জীবন উৎসর্গ করেছিলেন যে প্রথম ভারতীয়, তিনি হলেন ভূ-তাত্ত্বিক প্রমথনাথ বসু (যিনি পি. এন. বোস নামেই বেশি খ্যাত ছিলেন।

তাঁর জন্মের শতবার্ষিকী উদ্‌যাপন উপলক্ষে পণ্ডিত জওহরলাল নেহেরু লিখেছিলেন (১৯৫৫), 'আমার ধারণায় তিনি আমাদের [দেশের] প্রথমতম উল্লেখযোগ্য বিজ্ঞানীদের একজন এবং এক মহান ভূতাত্ত্বিক। ভারতের এই পথিকৃত বিজ্ঞানী ও ভূতাত্ত্বিককে, যাঁর কাজ বহুভাবে সুফলপ্রসু হয়েছে, আসুন আমরা শ্রদ্ধার্ঘ নিবেদন করি'। ('He was, I suppose, one of the earliest of our noted scientists and a great geologist. ... Let us pay tribute to this pioneer ecientist and geologist of India, from whose work so much good has resulted.)'

বিজ্ঞানী সত্যেন্দ্রনাথ বসু লিখেছেন, 'জগদীশচন্দ্র ও প্রফুল্লচন্দ্র উভয়েই দেশ খ্যাত বিজ্ঞানী। এঁদেরও আগে আর একজন বাঙ্গালী বিলাত থেকে বিজ্ঞানে কৃতবিদ্য হয়ে দেশে ফিরে আসেন, তিনি ভূতত্ত্ববিদ্ প্রমথনাথ বসু। প্রমথনাথের জীবনধারা কালে কালে তাঁকে বাঙ্গালা দেশের পূর্বাচার্যদের সমআসনে উঠিয়েছিল।

...প্রমথনাথ পেয়েছিলেন ভূতত্ত্ব বিভাগের উচ্চ চাকুরী। তখন এদেশে কেবল সাহেবরাই একাজে নিযুক্ত হতেন। ভারতের নানা অংশে ও ব্রহ্মদেশেও তিনি বহু রকম খনিজের আবিষ্কার করেছিলেন। তাঁরই আবিষ্কারের উপর জামশেদপুরের লোহার বিশাল কারখানার পত্তন হয়েছিল। তাঁরই আবিষ্কৃত লৌহের আকরগুলি হতেই আজ দুর্গাপুর, ভিলাই ও রাউড়কেলার কারখানাগুলিতে কাঁচামাল যোগান হচ্ছে। যে বেঙ্গল টেকনিকাল কলেজ আজ যাদবপুর বিশ্ববিদ্যালয়ে রূপান্তরিত হয়েছে, প্রমথনাথ বহুদিন এর কর্ণধার ও উপদেষ্টা ছিলেন। বাঙ্গালা ভাষায় বিজ্ঞান

শিক্ষা দেবার জন্য ১৮৮৪ সনেই 'প্রাকৃতিক ইতিহাস' শীর্ষক বই তিনি লিখেছিলেন। অত আগেও তিনি বুঝেছিলেন শিক্ষা মাতৃভাষাতেই হওয়া উচিত।

[দ্রঃ মনোরঞ্জন গুপ্ত লিখিত, 'আচার্য প্রমথনাথ' গ্রন্থের ভূমিকা।]

এই উদ্ধৃতি থেকে দুটি বিষয় ধরা পড়ে। (১) প্রমথনাথের ভূতাত্ত্বিক তথা বৈজ্ঞানিক কাজকর্ম, গবেষণা ও সাফল্য, (২) শিক্ষা সংস্কার ও কারিগরী শিক্ষার প্রসারে তাঁর অবদান। (৩) কিন্তু এছাড়াও আছে তাঁর অন্যবিধ (সৃজনশীল ও সমাজবিজ্ঞান বিষয়ক) লেখালেখি। তাঁর রচনার পরিমাণ ও বৈচিত্র্য বিপুল। বর্তমান নিবন্ধে এই তিনটি বিষয়েই আলোকপাত করার চেষ্টা হবে।

## জন্ম - বাল্যকথা - শিক্ষা

প্রমথনাথ বসুর জন্ম চব্বিশ পরগণার একটি পরগণা কুশদহের অন্তর্গত গোবরডাঙ্গার গৈপুর গ্রামে। তারিখ ১২ই মে ১৮৫৫। খাঁটুরা, গৈপুর, গোবর ডাঙ্গার এই অঞ্চল বহু সুসন্তানের জন্মস্থান। শ্রীশচন্দ্র বিদ্যারত্ন ভারতে প্রথম বিধবা বিবাহ করে এক সমাজ বিপ্লব সম্পন্ন করেন। তিনটি পাশাপাশি গ্রাম এবং একটি সমৃদ্ধ ও প্রাচীন জনপদ। বাংলার রেনেসাঁসের আদি যুগেই এই এলাকায় আধুনিকতা ও প্রগতির ছোঁয়া লাগে, যদিও প্রাচীন ও নবীন সমাজবোধ পাশাপাশি বিরাজ করত। প্রমথনাথের পিতা তারাপ্রসন্ন বসু ছিলেন সরকারের জলপুলিশে কর্মরত। মাতার নাম শশিমুখী দেবী। নয় ভাইবোনের পরিবারে তিনি ছিলেন দ্বিতীয় (প্রথম পুত্র)।

প্রমথনাথের স্কুল শিক্ষা শুরু হয় খাঁটুরার আদর্শ বঙ্গ বিদ্যালয়ে। স্বয়ং বিদ্যাসাগর মহাশয় এই বিদ্যালয়টি স্থাপন করেন ১৮৫৫ সনের মে মাসে প্রমথনাথের জন্মের সমকালে। তাঁর ঠাকুরদা নবকৃষ্ণ বসু কয়েক বছর পর (১৮৬৪) তাঁকে কৃষ্ণনগরে নিয়ে যান এবং বিখ্যাত কৃষ্ণনগর কলেজিয়েট স্কুলে ভর্তি করেন। পনেরো বছর বয়সে তিনি দশম শ্রেণীর পাঠ সমাপ্ত করেন। কিন্তু কলিকাতা বিশ্ববিদ্যালয়ের তখনকার নিয়ম অনুযায়ী ষোল বছর বয়স না হওয়ায় এনট্রান্স (এখনকার মাধ্যমিক) পরীক্ষা সে বছর দেওয়া হল না। প্রতিভার সাক্ষ্য রেখে তিনি পরের বছরের এনট্রান্স পরীক্ষায় কলিকাতা বিশ্ববিদ্যালয়ে দ্বিতীয় স্থান অধিকার করেন (১৮৭১)। কৃষ্ণনগর কলেজ থেকে ১৮৭৩-এ এফ এ (ফার্স্ট আর্টস, এখনকার উচ্চমাধ্যমিকের সমতূল্য) পরীক্ষায় তিনি পঞ্চম হন এবং কলকাতার সেন্ট জেভিয়ার্স কলেজে বি এ ক্লাসে ভর্তি হন।

কৃষ্ণনগর কলেজের অধ্যক্ষ সামুয়েল লব ও বিজ্ঞান শিক্ষক অম্বিকা চরণ সেন তাঁর জীবনে গুরুত্বপূর্ণ ভূমিকা গ্রহণ করেন। ওই দুজনই প্রথম প্রমথনাথকে

গিলক্রাইস্ট বৃত্তি পরীক্ষা দেবার জন্য উদ্বুদ্ধ করেন। প্রমথনাথ সারা ভারতে গিলক্রাইস্ট পরীক্ষায় (১৮৭৪) প্রথম স্থান অধিকার করে ৫ বছরের জন্য উচ্চশিক্ষার্থে বিলাত যাওযাব বৃত্তি লাভ করেন (বার্ষিক ১০০ পাউন্ড রাহা খরচ ও যাতায়াত ভাড়া সহ)। ১৮৭৪ সনের অক্টোবর মাসে লন্ডন বিশ্ববিদ্যালয়ে ভর্তি হন বি এসসি ক্লাসে। পড়ার বিষয় ছিল - রসায়ন, উদ্ভিদ বিদ্যা, ভূতত্ত্ব, জীববিদ্যা, প্রাকৃতিক ভূগোল, তর্কশাস্ত্র ও দর্শন। চূড়ান্ত পরীক্ষায় তিনি উদ্ভিদবিদ্যায় প্রথম ও জীববিদ্যায় চতুর্থ স্থান দখল করেন। বি এসসি'র পরে তিনি রয়াল স্কুল অব মাইনসে ভর্তি হন (১৮৭৮)। এক বছর বাদেই চূড়ান্ত ডিপ্লোমা পরীক্ষায় প্রাণীবিদ্যা ও প্রত্নজীববিদ্যায় (প্যালিওন্টোলজি) তিনি প্রথম স্থান লাভ করেন। বিখ্যাত অধ্যাপক টি. এইচ. হাক্স্লির সংস্পর্শে আসেন এখানেই। প্রমথনাথ সংকল্প করেন ইংলন্ড থেকেই চাকুরি নিয়ে দেশে ফিরবেন।

এদিকে গিলক্রাইস্ট স্কলারশিপ শেষ হয়ে গেল ১৮৭৯-তে। প্রমথনাথ কোচিং ক্লাসে ছাত্র পড়িয়ে এবং ভারত সম্পর্কে বক্তৃতা দিয়ে অর্থোপার্জন করে জীবিকা নির্বাহ করতে লাগলেন। ছাত্রাবস্থা থেকেই তাঁর মধ্যে দেশপ্রেমের আগুন জ্বলতে শুরু করে। ইংলন্ডে থাকাকালীন ভারতে ব্রিটিশ শাসনের ক্রুটি বিচ্যুতি নিয়ে বক্তৃতা ও লেখালেখি শুরু করেন। বিলেতে ভারতীয়দের সমস্যা মোকাবিলা ও ভারতে ব্রিটিশ শাসনের অব্যবস্থা তুলে ধরার জন্য ইন্ডিয়া সোসাইটি নামে একটি প্রতিষ্ঠান স্থাপিত হয়েছিল। তিনি সোসাইটির সম্পাদক হন এবং দাদাভাই নৌরজি, আনন্দমোহন বসু, লালমোহন ঘোষ প্রমুখের সংস্পর্শে আসেন। ব্রিটিশ সরকার এসব কাজ ভাল বিবেচনা করলেন না। ভারত সচিব তাঁকে চাকুরিতে নিয়োগ করে ভারতে ফেরৎ পাঠানোই শ্রেয় বিবেচনা করলেন। প্রমথনাথেব জীবনের দ্বিতীয় পর্যায় শুরু হোল। এক মহান দেশ সেবকের অক্লান্ত কর্ম সাধনা।

## ভূতাত্ত্বিক প্রমথনাথ

১৩ই মে ১৮৮০ থেকে ১৫ই নভেম্বর ১৯০৩ - এই ২৪ বছর তিনি সরকারি কাজে নিযুক্ত থেকেছেন। শীতের ছয় মাস তাঁবু খাটিয়ে, ঘোড়ার পিঠে, উটের পিঠে, নৌকারোহণে দুর্গম প্রান্তর, অরণ্যে, পাহাড় পর্বতে খনিজ অনুসন্ধান করতেন (ফিল্ড সার্ভে)। বাকি ছয় মাস কলকাতার অফিসে বসে গৃহীত তথ্যাদির বিশ্লেষণ করে রিপোর্ট প্রস্তুত করতে হত। এই সময়কালে রেকর্ডস অব জি এস আই-তে তেরটি গবেষণাপত্র ও গ্রন্থাকারে একটি মেমোয়ারস্ - ছাপা হয়। মধ্য-প্রদেশের 'ধূলি' ও 'রাজহরাতে' আকরিক লোহা, 'রায়পুরে' লিগানাইট কয়লা, 'দার্জিলিঙে' কয়লা, 'সিকিমে' তামা, 'বরাকর-রাণীগঞ্জ অঞ্চলে' অভ্র, 'জব্বলপুরে' ম্যাঙ্গানিজ ও লৌহ, 'ব্রহ্মদেশে' কয়লা ও গ্রানাইট পাথর, 'রায়পুর' জেলার পশ্চিমাংশে লৌহ

খনিজ, 'রাইপুর' ও 'বালারঘাটে' আগ্নেয় শিলা, 'নর্মদা নদীব নিম্নাংশেব' খনিজ সম্পদ ইত্যাদি আবিষ্কাব ভারতের শিল্প সমৃদ্ধি অর্জনের ক্ষেত্রে অন্যতম হাতিয়ার হিসাবে সাহায্য করেছে। আসামেব খাসিমাব এলাকায তিনি তৃতীয় দশার বালুশিলা হতে পেট্রোলিয়াম চুঁইযে বের হতে দেখেন (১৯০০-০১ এর সমীক্ষা পর্বে)। যদিও আসামেব অন্যত্র খনিজ তেলেব সন্ধান ১৮৪০ সালের আগেই পাওযা যায়।

তাঁর চাকুরীতে প্রবেশের সময়ে জি এস আই-র বড়কর্তা (সুপাবিনটেন্ডেন্ট) ছিলেন মেডলিকট সাহব। সাত বৎসব পর প্রেমোশন পেয়ে ডেপুটি সুপারিনটেন্ডেন্ট হন। এই সময় দুবছর তাঁকে কার্যকাবী (acting) সুপারিনটেন্ডেন্টের পদে বহাল করা হয়। কিন্তু ওই পদে তাঁকে পাকা কবা হল না। সবকাবি নিযমে লভ্য দু বছরের সচেতন ফার্লো ছুটি নিলেন (১৫।৫।১৮৯৫ - ১৪।৫।১৮৯৭)। ফিরে এসেও তাঁকে আর কোন প্রোমোশন না দিয়ে ডেপুটি সুপারিনটেন্ডেন্ট পদেই বহাল বাখা হোল। তাঁর থেকে দশ বছবের জুনিয়ার টমাস হেনরি হল্যান্ডকে সর্ব্বোচ্চ পদ দেওযা হলে, তিনি ক্ষুব্ধ হয়ে চাকুরি থেকে পদত্যাগ করলেন। বস্তুত, ছজন পুরনো (সিনিয়ব) অফিসারকে টপকে হল্যান্ডকে নিয়োগ করা হয়েছিল। মাত্র ৪১৩ টাকা সবকারি পেনশনে বাকি জীবন (১৯০৩ থেকে ১৯৩৪-এ মৃত্যু অবধি) তাঁকে কাটাতে হয়েছে।

১৯০৩ সালের ১৫ই নভেম্বর তিনি উড়িষ্যার ময়ূবভঞ্জ রাজ্যেব খনিজ অনুসন্ধানে (স্টেট জিওলজিস্টরূপে) যোগ দেন। এখানে করেন তাঁর জীবনেব সবচেযে গুরুত্বপূর্ণ আবিষ্কার : গরুমহিষানিতে লৌহ আকরিকেব ভান্ডার। এই আকরিকের গুণমান ছিল অতি উচ্চ পর্যায়ের। তিনি টাটা কোম্পানির কর্ণধার জামসেদজী নাসেরওয়ানজি টাটাকে চিঠি লিখলেন - ২০ ফেব্রুয়ারী ১৯০৪। ঐতিহাসিক পত্র। (পৃঃ ১৪১ দ্র.) উল্লেখ করা যায়, টাটা কর্তৃপক্ষ তখন ভাবতে একটি লৌহ ও ইস্পাত শিল্পের কারখানা গড়তে উদ্যোগী হয়েছেন। উপযুক্ত জায়গা খুঁজছেন। আমেরিকান বিশেষজ্ঞ সি. পি. পেরিন ও সি. এম. ওয়েলড্‌কে কারিগরী পরামর্শদাতা নিয়োগ করেছেন। মধ্যপ্রদেশেব ধূলী - রাজহরা এলাকায় কারখানা গড়া প্রায় নিশ্চিত, এমন সময় টাটাদের কাছে চিঠি পৌঁছল পি, এন, বোসের; অনুরোধ - দেখে যান গরুমহিষানির আকরিক সম্পদ। বোসের নাম টাটাদের এবং তাঁদের পরামর্শ দাতাদের অজানা ছিল না। কারণ মধ্যপ্রদেশের লৌহ আকরিক ভান্ডারের কথা তাঁরা জানতে পেরেছিলেন পি. এন. বোসেরই গবেষণা পত্র থেকে। কাজেই টাটারা বোসের চিঠিকে গুরুত্ব দিয়েছিলেন। জামসেদজী টাটা তখন অসুস্থ। প্রমথনাথের চিঠি পাওয়ার কিছুদিন পরেই তাঁর মৃত্যু হয়। মৃত্যুকালে তিনি তাঁর ছেলে দোরবজী টাটাকে নির্দেশ দিয়ে যান পি এন বোসের প্রস্তাবিত জায়গাটি সরেজমিনে অনুসন্ধানের জন্য। শেষ পর্যন্ত সিদ্ধান্ত হোল সুবর্ণরেখা ও খরকাই নদীর সঙ্গমের কাছে সাকচিতে (বর্তমান জামশেদপুর) গড়া হবে টাটা আয়রণ

অ্যান্ড স্টীল ওয়ার্কস। এই সৃষ্টির নেপথ্য নায়ক পি এন বোস, যিনি নিঃস্বার্থ ভাবে মূল চালিকাশক্তির দায়িত্ব পালন করেছিলেন। কারখানা প্রতিষ্ঠার তারিখ - ১৯০৮ সালের ২৭ ফেব্রুয়ারি।

টাটা কর্তৃপক্ষ তাঁর উপর সন্তুষ্ট হয়ে তাঁকে বিনামূল্যে কোম্পানীর শেয়ার দিতে চেয়েছিলেন। কিন্তু বিনম্র চিত্তে তিনি তা প্রত্যাখ্যান করেন। ব্যক্তিগত লাভ ও স্বার্থের উদ্দেশ্যে তিনি কখনো কোন কাজ করেন নি। ভারতীয় জীবনাদর্শ থেকে তিনি বিচ্যুত হননি। টাটা কোম্পানী জামশেদপুর ও গরুমহিষানিতে তাঁর স্মৃতি রক্ষায় সহায়তা করে সম্মান জানিয়েছেন। ভারতে ভারতীয়দের দ্বারা আধুনিক শিল্প স্থাপনের অন্যতম প্রধান কুশীলবের কীর্তি প্রমথনাথের।

## বিবাহ ও পরিবার

প্রমথনাথের জীবনের একটি উল্লেখযোগ্য অধ্যায় সম্পর্কে বলে নেওয়া ভাল। কালাপানির দেশে যাওয়ায় প্রমথনাথের জাত গেছে - এই ঘোষণা করেন তাঁর জন্মস্থানের সমাজপতিরা। প্রমথনাথ বলেন, সমুদ্র পেরোলে জাত যায়, এই কথা মানি না। সমাজপতিদের কাছে তিনি মাথা নোয়ান নি। ১৮৮২ সালে ২৪শে জুলাই প্রখ্যাত ঐতিহাসিক-সিভিলিয়ান রমেশচন্দ্র দত্তের কন্যা কমলার সঙ্গে তাঁর বিবাহ হয় হিন্দুমতে। রমেশচন্দ্র ছিলেন ব্রাহ্ম। সেই সময় ব্রাহ্ম বিবাহ যথাবিহিত বৈধ করার জন্য 'সিভিল ম্যারেজ অ্যাক্ট' (চলতি কথায় 'তিন আইন') চালু হয়, প্রধানত নব্য ব্রাহ্ম নেতা কেশব চন্দ্র সেনের চেষ্টায়। কিন্তু এই আইনসিদ্ধ বিবাহে বর-বধূকে সই করে ঘোষণা করতে হত তাঁরা কোন প্রচলিত ধর্মে বিশ্বাসী নন। কিন্তু প্রমথনাথ বলেন, আমি তো জাতি বা ধর্ম ত্যাগ করিনি। ঠিক হলো বিয়ে হবে হিন্দু-প্রথায়। পুরোহিত পাওয়ার ঘোরতর সমস্যা দেখা দিল। শেষমেশ তাঁর গৈপুর গ্রামের বাড়ির কুল পুরোহিত বিবাহের সব দায়িত্ব পালন করলেন। উল্লেখ করা যায়, বিয়ের মাস ছয়েক আগে প্রমথনাথ কমলার সঙ্গে পরিচিত হন রমেশচন্দ্রের বাড়িতেই। কমলাদেবীর কাকা অবিনাশচন্দ্রের সঙ্গে প্রমথনাথের পরিচয় ও বন্ধুত্ব হয় বিলেতে। কলকাতায় ফেরার পর অবিনাশচন্দ্র বন্ধুকে নিমন্ত্রণ করেন। পরিচয় থেকে প্রণয়, প্রণয় থেকে পরিণয়। আজও কমলাদেবীর স্মৃতি রক্ষা করছে কলকাতার কমলা গার্লস স্কুল।

এই বিবাহের আর একটি উল্লেখযোগ্য ঘটনা রয়েছে। এই বিবাহ সভায় প্রৌঢ় বঙ্কিমচন্দ্র ও তরুণ রবীন্দ্রনাথ উভয়েই নিমন্ত্রিত ছিলেন। রবীন্দ্রনাথ তাঁর জীবন স্মৃতিতে লিখেছেন, 'রমেশ দত্ত মহাশয়ের জ্যেষ্ঠ্য কন্যার বিবাহ সভায় দ্বারের কাছে বঙ্কিমবাবু ছিলেন; রমেশবাবু বঙ্কিমবাবুর গলায় মালা পরাইতে উদ্যত হইয়াছেন এমন সময়ে আমি সেখানে উপস্থিত হইলাম। বঙ্কিমবাবু তাড়াতাড়ি

সে-মালা আমার গলায় দিয়া বলিলেন, 'এ মালা ইঁহারই প্রাপ্য। রমেশ, তুমি সন্ধ্যাসংগীত পড়িয়াছ?' তিনি বলিলেন, 'না'। তখন বঙ্কিমবাবু সন্ধ্যাসংগীতের কোনো কবিতা সম্বন্ধে যে মত ব্যক্ত করিলেন তাহাতে আমি পুরস্কৃত হইলাম।' অন্যত্র রবীন্দ্রনাথ একই ঘটনা সম্পর্কে লিখেছেন, 'একদিন আমার প্রথম বয়সে কোনো সভায় তিনি নিজকণ্ঠ হইতে আমাকে পুষ্পমাল্য পরাইয়াছিলেন, সেই আমার জীবনের সাহিত্য-চর্চার গৌরবের দিন'।

বিবাহটি যথেষ্ট সামাজিক আলোড়ন সৃষ্টি করেছিল, কারণ বিলাত-ফেরত শ্বশুর ও জামাতা কেউই প্রায়শ্চিত্ত করতে রাজি হননি। এবং রেজিস্ট্রি বা তিন আইনে বিবাহ না করে প্রমথনাথ বিবাহ করেছিলেন হিন্দু মতে। অদ্ভুত ব্যাপাব, রবীন্দ্রনাথ কিন্তু বিবাহের বরের নাম করেননি! অথচ ১৮৭৯-৮০তে বিলাত থাকাকালীনই উভয়ের পরিচয় হয়।

প্রমথনাথ - কমলার নয় পুত্র-কন্যা (৪ পুত্র; ৫ কন্যা; বিখ্যাত চলচিত্র পরিচালক মধু বসু তাঁর কণিষ্ঠ পুত্র)। পুত্রেরা সকলেই উচ্চশিক্ষিত ছিলেন। দুই পুত্র - অশোক, অলোক - বিদেশে গিয়ে উচ্চশিক্ষা গ্রহণ করেছিলেন। কিন্তু তাঁরা উভয়েই অল্প বয়সে প্রমথনাথ, কমলার জীবদ্দশায় মারা যান। জ্যেষ্ঠা কন্যা সুষমা সেন পাটনা থেকে প্রথম লোকসভার (১৯৫২) এম পি হয়েছিলেন। ছোট বেলায় তাঁর পুত্র-কন্যারা ঠাকুরবাড়ির এবং কলকাতার অন্যান্য বিখ্যাত ব্যক্তিদের সঙ্গে পাবিবারিকভাবে ঘনিষ্ঠ ছিলেন। রবীন্দ্রনাথ প্রমথনাথের বাড়িতে গান গেয়েছেন এমন ঘটনাও আছে। অথচ, রবীন্দ্রনাথের রচনায়, চিঠিপত্রে কোথাও প্রমথনাথের উল্লেখ দেখা যায় না।

## সমাজ, শিল্প ও শিক্ষা সংস্কার

১৯০৫ সালের বঙ্গভঙ্গ আন্দোলনেও প্রমথনাথ যুক্ত হয়েছিলেন। ১৮৯১-তে কলকাতায় ভারতীয় শিল্পোদ্যোগ সম্মেলনের (Indian Industrial Conference) ভিত্তি স্থাপন করেন প্রমথনাথ। একাধিক স্বদেশী শিল্প গড়েছেন। আসানসোলে কয়লাখনি পরিচালনা করেন, পূর্ব ভারতের প্রথম আধুনিক সাবানের কারখানা স্থাপন করেছিলেন, খনিজ প্রসন্ধানের জন্য কোম্পানী গড়েন। তারকনাথ পালিত, রাসবিহারী ঘোষ, ব্রজেন্দ্র নাথ শীল, জগদীশচন্দ্র বসু, প্রফুল্লচন্দ্র রায় প্রমুখের সঙ্গে একত্র কাজ করেছেন বেঙ্গল টেকনিক্যাল ইনস্‌টিটিউট গড়ায়, জাতীয় শিক্ষা পরিষদের কাজকর্মে, ভারতীয় বিজ্ঞান উৎকর্ষ সভায় ইত্যাদি। অথচ, এঁদের কারো কোনো রচনায়, চিঠিপত্রে প্রমথনাথের উল্লেখ পাওয়া যাচ্ছে না।

দেশে বিজ্ঞান শিক্ষার আধুনিকীকরণে প্রমথনাথের উল্লেখযোগ্য অবদান আছে। ১৮৮৬ সালে তিনি একটি পুস্তিকা প্রকাশ করেন — Technical and Scientific

Education in Bengal এই নামে। এই পুস্তিকাটি সেই সময়ে গুরুত্বপূর্ণ বিতর্ক সৃষ্টি করেছিল। ১৮৮৭তে প্রমথনাথ মহেন্দ্রলাল সবকার প্রতিষ্ঠিত ভারতবর্ষীয় বিজ্ঞান উৎকর্ষ সভা বা ইন্ডিয়ান অ্যাসোসিয়েশন ফর কালটিভেশন অব সায়েন্সে ভূতত্ত্বের উচ্চ পর্যায়ের পাঠন শুরু করেন। কিন্তু ছাত্রসংখ্যা বেশি না হওয়ায় কোর্সটি সে সময় বন্ধ হয়ে যায়। এর বেশ কয়েক বছর পর (১৮৮৯) কলিকাতা বিশ্ববিদ্যালয় বি এ (বি এস সি) ও এম এ ডিগ্রি প্রচলন করেন। এ বিষয়ে সরকারী পঠন পাঠন শুরু হয় প্রেসিডেন্সি কলেজে ১৮৯০-তে। ১৯০১-০৩ তিনি প্রেসিডেন্সি কলেজে ভূতত্ত্ব বিষয়ে অধ্যাপনা করেছেন। সরকারি চাকুরির দায়িত্ব মেটানোর পাশাপাশি এই অধ্যাপনার কাজ চালাতে হোত। ১৯০১-০৬ পুনরায় ভারতীয় বিজ্ঞান উৎকর্ষ সভায় ভূতত্ত্বের অধ্যাপনা করেন।

১৯০৬ এর পয়লা জুন জাতীয় শিক্ষা পরিষদ ও বঙ্গীয় কারিগরী শিক্ষা উন্নয়ন পর্ষদ গঠিত হয়। ওই বছর ২৫শে জুলাই বেঙ্গল টেকনিক্যাল ইনস্টিটিটিউট (BTI) কাজ শুরু করে। BTI-এর প্রথম অধ্যক্ষ (Principal), পরে প্রথম রেক্টর হন। ১৯১০ সালের ২৫শে মে উপরোক্ত দুটি প্রতিষ্ঠানই সংযুক্ত হয় জাতীয় শিক্ষা পরিষদ নামে এবং সাহিত্য শাখা তুলে দিয়ে কারিগরী ও বিজ্ঞান শাখাই রাখা হয়। ১৯২৯-এ পরিষদের কলেজের নাম হয় 'কলেজ অব ইঞ্জিনীয়ারিং অ্যান্ড টেকনোলজি, যাদবপুর'। ১৯৫৫-তে এই কলেজই যাদবপুর বিশ্ববিদ্যালয়ে পরিগণিত হয়। বঙ্গদেশে কারিগরী শিক্ষার বিস্তারে প্রমথনাথের অবদান সর্বাগ্রে।

১৯১৯-২০ সালের জাতীয় শিক্ষা পরিষদের কার্য বিবরণীতে আছে 'বহু বৎসর ধরে শ্রী পি এন বোস, বি এসসি (লন্ডন) অত্যন্ত কৃতিত্বের সঙ্গে কাউন্সিলের 'মহাধ্যক্ষ' ('রেকটার') এর দায়িত্ব পালন করে এসেছেন। এবং এই প্রতিষ্ঠানের শিক্ষা পরিকল্পনা প্রসূত ব্যবস্থাপনা সার্থক করার ব্যাপারে মূল্যবান সহায়তা করেছেন। ১৯২০ সালের জুলাইতে শ্রী পি এন বোস রেকটর পদের দায়িত্ব থেকে অব্যাহতি নিতে পদত্যাগ করেন - কারণ, তাঁর নিজের কথায়, 'কলকাতা থেকে দীর্ঘকালীন অনুপস্থিতি'। কার্যকরী সমিতি তাঁদের ছাব্বিশে জুলাই (১৯২০) তারিখের মিটিং-এ কাউন্সিলের কাজে তাঁর মূল্যবান অবদান উচ্চ প্রশংসাসহ নথিবদ্ধ করেন।' (" For many years Mr. P.N.Bose, B.Sc (London) had field the Office of Rector of the Council with great distinction and rendered it valuable assistance in the carrying out of its schemes of studies. ..... In july, 1920 Mr. P.N. Bose was obliged to resign the Office of Rector owing to, to use his words, prolonged absence from Calcutta. The committee at their meeting held on the 26th July, 1920 placed on record their high appreciation of his valuable service to the council.") বি. টি.

আইয়ের ক্রম উন্নতিতে প্রমথনাথের অবদান কম নয়। রেকটর হিসাবে তাঁর বক্তৃতাগুলিই তার নিদর্শন।

## ঐতিহাসিক, সমাজবিজ্ঞানী ও লেখক

১৮৮৪ সালে প্রমথনাথ একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ কাজ সুসম্পন্ন করেন - কলকাতার এশিয়াটিক সোসাইটির শতবর্ষ উদযাপন উপলক্ষে প্রকাশিত তিন খন্ডের ইতিহাসের বিজ্ঞান খন্ডটি সম্পদনা ক'রে (প্রায় ২০০ পৃষ্ঠা) - মাত্র ২৯ বছর বয়সে। বিজ্ঞানের বিভিন্ন শাখায় প্রমথনাথের ব্যুৎপত্তি এই সম্মান লাভের সুযোগ এনে দেয়। চিন্তাশীল লেখক প্রমথনাথ এক বিরাট ঐতিহ্য রেখে গেছেন। তিন খন্ডে প্রকাশিত - A History of Hindu Civilisation during British Rule (১ম ও ২য়, ১৮৯৪; ৩য়, ১৮৯৬) তাঁর এক অনন্য কীর্তি। তাঁর রচিত গ্রন্থ ও পুস্তিকার সংখ্যা ৩০-এর বেশি। পুস্তকাকারে অগ্রন্থিত রচনার সংখ্যা প্রচুর, যার মধ্যে আছে তাঁর অসমাপ্ত আত্মজীবনী ও মহাত্মা গান্ধীকে লেখা ষোলটি খোলা চিঠি (রচনাপঞ্জি দ্রষ্টব্য)। এই আত্মজীবনী ও খোলা চিঠিগুলি ধারাবাহিকভাবে ইংরেজি অমৃতবাজার পত্রিকায় প্রকাশিত হয়েছিল।

প্রমথনাথের প্রথম গবেষণাপত্র দুটির বিষয় ছিল প্যালিওন্টোলজি বা প্রত্নজীববিদ্যা। হিমালয়ের পশ্চিমমুখী বিস্তারের নাম শিবালিক পাহাড়। এর শুরু মোটামুটি হরিদ্বারের পর থেকে এবং বিস্তার জম্মু পর্যন্ত। এই এলাকাটি ফসিল সমৃদ্ধ। তিন ধরণের নরবানর জাতীয় প্রাণীর জীবাশ্ম এই অঞ্চলেই পাওয়া গিয়েছে - যাদের নাম দেওয়া হয়েছে শিব-পিথেকাস, ব্রহ্ম-পিথেকাস আর রাম-পিথেকাস। এই এলাকায় অন্যান্য স্তন্যপায়ী প্রাণীদের জীবাশ্মেরও প্রাচুর্য দেখা যায়। ব্রিটিশ মিউজিয়ামে রক্ষিত এমনই কয়েকটি ফসিলের টুকরো নিয়ে প্রমথনাথ কাজ করেন এবং এই প্রাণিদের শ্রেণীবিভাগ করেন, কয়েকটি নতুন নামও দেন (ফেব্রুয়ারি ১৮৮০ ও সেপ্টেম্বর ১৮৮০)।

প্রমথনাথের অধিকাংশ রচনাই ইংরেজি ভাষায়; অতি সামান্যই বাংলায় (পরিশিষ্ট-১ এর তৃতীয় রচনা দ্র.)। তাঁর ইংরেজি রচনার ভাষা ভিক্টোরিয় ইংরেজির ছাঁচে ঢালা, ঋজু, সুখপাঠ্য গদ্যে লেখা। রাজনীতি, সমাজবিজ্ঞান, শিক্ষা, বাণিজ্য সম্পর্কিত রচনাগুলি সুগভীর মনস্বিতায় ভরপূর।

## প্রয়াণ ও স্মরণ

১৯০৭ সালে রাঁচীতে ২১ বিঘা জমির উপর বাড়ি নির্মাণ করেন, মৃত্যু অবধি (২৭শে এপ্রিল ১৯৩৪) তিনি এখানেই কাটিয়েছেন। তাঁর স্ত্রী কমলাদেবী ছিলেন অশেষ গুণবতী। স্বামীর সঙ্গে তিনি বহু দুর্গম খনিজ সন্ধানে সঙ্গী হয়েছেন। তাঁরা

উভয়েই রাঁচীর সামাজিক ও সাংস্কৃতিক কাজকর্মে ঘনিষ্ঠভাবে যুক্ত থাকেন। দেশসেবক প্রমথনাথ নীরোগ দেহে ৭৯ বছরের এক বর্ণাঢ্য জীবন সমাপ্ত করেন।

ভারতবর্ষীয় বিজ্ঞান চর্চার ও সামাজিক সাংস্কৃতিক চিন্তার মানচিত্রে প্রমথনাথ উজ্জ্বল রত্ন হয়েও আজ বিস্মৃতি, বিস্বীকৃতি ও অবহেলার শিকার। ১৮৮০ সালে তাঁর গবেষণা পত্র দুটি কোন ভারতীয় বিজ্ঞানী দ্বারা আন্তর্জাতিক স্তরে প্রকাশিত সর্বপ্রথম বিজ্ঞান গবেষণা পত্র। এশিয়াটিক সোসাইটি, জি এস আই ও প্রেসিডেন্সি কলেজে তাঁর তৈলচিত্র সংরক্ষিত আছে। তিনি লন্ডনের জিওলজিক্যাল সোসাইটির ফেলো (১৮৭৯) ছিলেন। জি. এস. আই-এর লবণ হ্রদ (বা সল্ট লেক বা বিধান নগরে) নবনির্মিত ভবনের সভাগৃহটি প্রমথনাথের নামে উৎসর্গ করা হয়েছে। এশিয়াটিক সোসাইটি থেকে প্রতি দু বছর অন্তর শ্রেষ্ঠ ভারতীয় ভূতত্ত্ববিদকে পি. এন. বোস মেডেল দেওয়া হয়। যাদবপুর বিশ্ববিদ্যালয়ে ভূতত্ত্ব অণার্স ও এম. এস. সির প্রথম স্থানাধিকারীকে পি. এন. বোস পুরস্কার দেওয়া হয়। যাদবপুর বিশ্ববিদ্যালয়ে প্রতিষ্ঠিত তাঁর মর্মর মূর্তিটি সত্তর দশকের গোড়ায় ক্ষতিগ্রস্ত হয়। আজও তাঁর পুনঃ প্রতিষ্ঠা হয় নি। প্রমথনাথের ইংরেজি রচনার পুনর্মুদ্রণ আশু জরুরি। তাঁর কথা নতুন প্রজন্মের ভারতীয়রা জানুক। খনিজ শিলা সমৃদ্ধ ভারতের এক মহান আধুনিক রূপকার প্রমথনাথ সম্পর্কিত চর্চা নতুনভাবে বিকশিত হোক।

# রাজা রামচন্দ্র ভঞ্জদেও

যোগেশচন্দ্র রায় বিদ্যানিধি

প্রবাসী, ১৩৪১, কার্ত্তিক - চৈত্র, ৩৪শ ভাগ, ২য় খণ্ড, পৃষ্ঠা ১৯

অনেকে জানেন মিষ্টার পি, এন বোস (প্রমথনাথ বসু, প্রায় এক বৎসর স্বর্গগত) ময়ূরভঞ্জে লোহার আকর আবিষ্কার করেছিলেন, এবং সে আবিষ্কারের ফলে টাটা কোম্পানীর বিপুল কারখানার উৎপত্তি হয়েছে। কিন্তু অনেকে জানেন না, বসু মশায় কি সূত্রে ময়ূরভঞ্জে এসেছিলেন। বসু মশায়ও আদি বৃত্তান্ত জানতেন না। তিনি ইং ১৯০৩ সালে নভেম্বর মাসে গবর্ণমেন্ট ভূ -বিদ্যা বিভাগের কর্ম হতে অব্যাহতি পেয়েছিলেন, ডিসেম্বর মাসে রাজার ভূবিদ্যাবিদ হয়েছিলেন। তার পর ময়ূরভঞ্জের গোরুমহিষাণি পাহাড়ে লোহার আকর দেখতে পান।

আদি বৃত্তান্ত একটু লিখি। ইং ১৯০১ সালের জানুয়ারি মাসে মধুসূদন দাস[১] -মশায়ের উদ্‌যোগে কটকে ওড়িষ্যার শিল্প-দ্রব্যের প্রদর্শনী হয়। এইটি প্রথম। সে সময়ে রাজা[২] কটক এসেছিলেন। উদ্‌যোক্তারা রাজাকে ও আমাকে এক দ্রব্য-জাতের ভালমন্দ বিচারক করেছিলেন। ১২টার সময় যেতে হবে। আমি একটু আগে যেয়ে সব দ্রব্য একবার দেখে রাখলাম। প্রায় পনর আনা নানা গড়[৩] হতে এসেছে। একস্থানে চার হাঁড়ী কাল গুঁড়া মাটি ছিল। মাটি কোথা হতে এসেছে, তাতে কি আছে, জেনে রাখলাম। ১২ টার সময় রাজা এলেন। তাঁর সঙ্গে আবার সব দেখতে লাগলাম। নানা প্রকার বস্ত্র, লোহার অস্ত্রশস্ত্র, পিতল কাঁসার তৈজসপত্র ইত্যাদি ছিল। ময়ূরভঞ্জ হতেও এসেছিল। আমরা এক একটি দেখি গুণপনার প্রশংসা করি। এক একটা দেখে আমি মুগ্ধ হয়েছিলাম। আমাদের বিশেষতঃ বাঙ্গালীর, বর্তমান চোখে সব সুন্দর নয়। কিন্তু কত কালের উদ্যমে ও সাধনে কলার তেমন উৎকর্ষ হয়েছে! আমি রাজাকে এক একটা দেখাই, আর বলি, 'রাজা, এই যে কলা, একি লুপ্ত হবে ? এই যে কৌশল, একে একটু নূতন পথে চালিয়ে দিবার কেহ নাই কি ?' দ্রব্যগুলি রাজার কাছে নূতন ছিল না, কিন্তু তিনি গুণপনা ভেবে দেখেন নি। পরে সেই চার হাঁড়ির কাছে এলাম। একটু কৌতুক করে রাজাকে বললাম, 'রাজা, গড়জাতী বুদ্ধি দেখেছেন, মাটি পাঠিয়েছে!' রাজাও দেখলেন মাটি। একটা হাঁড়ি তুলে বললেন,

'ভারী ঠেকছে, মাটিতে কিছু থাকবে।' 'এক হাঁড়ী মাটি ভারী ত হবেই।' কিছু মাটি নিয়ে দেখালাম সোনার আঁষ চিক্‌চিক্ করছে। কেরানী কাছে দাড়িয়েছিল, 'বল ত কোথা হতে এসেছে।' 'এই দু-হাঁড়ী ময়ূরভঞ্জ হতে, এই দু-হাঁড়ী অমুক গড় হতে।' সোনা ও ময়ূরভঞ্জের নাম শুনে রাজার আগ্রহ হল। জায়গার নাম শুনে বিশ্বাস হল। 'তাইত, সেখানে সোনা পাওয়া যায়, আমি জানতাম না।' 'কে জানবে ? ময়ূরভঞ্জ রাজ্য আপনার। আমার মনে করলেও আপনার ক্ষতি হবে না।' রাজা অবশ্য মর্ম বুঝলেন।

এর প্রায় পাঁচ - ছয়মাস পূর্ব হতে আমি কুম্ভকলা জানতে বসেছিলাম। আমি তখন বাসায় কুম্ভকার। এই কাজের নিমিত্ত একটা পাথর খুঁজছিলাম। পাথরটা ইংরাজীতে ফেলস্‌পার (Felspar), বোধ হয় সংস্কৃত নাম চপল। কটকের নিকটের পাহাড়ে পেলাম না। তালচেরের রাজাকে (বর্তমান রাজা), কেওঝরের মহারাজা ও ময়ূরভঞ্জের রাজা শ্রীরামচন্দ্রকে প্রার্থনাপত্র লিখলাম, তাঁদের রাজ্যে যত রকম পাথর আছে অনুগ্রহ করে এক এক টুকরো পাঠিয়ে দেবেন। সংক্ষেপে বাহ্যলক্ষণ দিয়েছিলাম। তথাপি এই বুদ্ধি করতে হয়েছিল। কারণ, থাকলে দেশী নাম থাকবে, সে নাম আমি জানি না, সকলে বাহ্যলক্ষণ বুঝবে না, নমুনা পাঠালে খাঁটি কিলাস (Crystal) খুজবে, না পেলে 'নাই' বলবে। ইং ১৯০১ সালের মার্চ মাসে পত্র লিখি। তিন চার মাস মধ্যে তালচের ও কেওঝর পাথরের অনেক টুকরো পাঠিয়ে দিলেন, কিন্তু, একটাও চপল নয়। রাজা শ্রীরামচন্দ্র আমার পত্র পেয়েই লিখলেন, তিনি এক ভূবিদ্যাবিদ দ্বারা ময়ূরভঞ্জের কিয়দংশ পর্যবেক্ষণ করিয়েছেন, কিন্তু কাজ ভালো হয় নাই, স্থগিত রাখতে হয়েছে, অবসর পেলেই আবার করাবেন। আরও লিখলেন, তাঁর এক শিলা-সংগ্রহ আছে। আমার দেখবার তরে তিনি সেটি পাঠাতে পারেন, কিন্তু দিতে পারবেন না। আমি পত্র পেয়ে আহ্লাদিত হলাম, শিলা সংগ্রহ পাঠিয়ে দিতে লিখলাম। রাজা লিখলেন, 'তাইত। খুজে পাচ্ছি না। কোথায় গেল, কেউ বলতে পারছে না, মোহিনীবাবু[৪] জানতে পারেন, তাঁকে লিখবেন।' মোহিনীবাবুকে লিখলাম, তিনি শিলা সংগ্রহ দেখেন নি, পাথর টাথর চিনেন না। তিনি অরণ্য বিভাগের এক কর্মচারীকে পরোয়ানা পাঠালেন, আমার যখন যে পাথর দরকার হবে, তিনি পাঠিয়ে দেবেন। অগত্যা আমাকে এক পত্র লিখতে হল, কিন্তু ছ-মাস পরে ইনি সেরখানেক ওজনের স্ফটিকের একটা কিলাস পাঠিয়ে দিলেন। আমি হতাশ হয়ে আক্ষেপ করে রাজাকে লিখলাম, 'রাজা আপনার রাজ্যে কোথায় কি আছে, কেহ জানে না, চিনে না।'

সে বৎসর বোধ হয় এপ্রিল মাসে টি চৌধুরী নামে এক ভদ্রলোক আমার সঙ্গে দেখা করতে আসেন। কথায় বুঝলাম, রাজা এঁকেই শিলা সংগ্রহে নিযুক্ত করেছিলেন। এঁর লম্বা লম্বা কথা শুনে আমার শ্রদ্ধা হল না। ইনি সীসার আকর 'গেলেনা'র

(Gelena) কিলাস দেখালেন, ময়ূরভঞ্জে পেয়েছেন। আমার বিশ্বাস হল না। রাজা মূর্খ নহেন যে এই আবিষ্কারের মূল্য বুঝতে পারেন নাই। চৌধুরী মশায়ের ইচ্ছা আমি রাজাকে পত্র লিখি, ইনি যোগ্য লোক, এঁকে রাখলেই উদ্দেশ্য সিদ্ধ হবে। আমি অবশ্য লিখলাম না।

সে সময়ে আমি বালেশ্বরের রাজা বৈকুণ্ঠনাথ দে বাহাদুরের নিকট হতে পোয়াটাক ভারী একটা কাল পাথর পেয়েছিলেম। তাতেও আমার খানিক কাজ চলতে পারত। পত্র লিখে জানলাম রাজা বাহাদুর রাজা শ্রীরামচন্দ্রের এক আলমারিতে পেয়েছিলেন। রাজাকে পত্র লিখলাম, তিনি কিছুই জানেন না। দৈবক্রমে কিছুদিন পরে দুই রাজা কটকে এসেছিলেন, একত্রে ছিলেন। আমি পাথরটি নিয়ে চক্ষু-কর্ণের বিবাদ ভঞ্জন করতে গেলাম। রাজা শ্রীরামচন্দ্র বলেন, তিনি সে পাথর কখনও দেখেন নি, রাজা বৈকুণ্ঠনাথ বলেন, অমুকঘরের অমুক আলমারিতে ছিল। খানিকক্ষণ তর্কাতর্কির পর আমি রাজা শ্রীরামচন্দ্রকে বলালম, 'রাজা, আপনার কত শিলা হারিয়ে যাচ্ছে, আপনি দেখছেন না।' (পাথরটা আমায় ভারি ভুগিয়েছিল। বস্তুত সেটা কৃত্রিম কাচ।

রাজা গড়ে গিয়ে মাসখানেক পরে আমাকে পত্র লিখলেন, তিনি ইণ্ডিয়া গবর্মেন্টের কাছে একজন ভূবিদ্যাপ্রাজ্ঞ চেয়েছিলেন, কিন্তু গবর্মেন্ট কাকেও দিতে পারেন নাই, সম্প্রতি কেহ উদ্‌বৃত্ত নাই। প্রমথনাথ বসু মশায় রাজার পত্র দেখে থাকবেন, এবং সরকারী কর্ম হতে অবসর পেয়েই ময়ূরভঞ্জ এসেছিলেন। তাঁর মুখে শুনেছি, লোহার আকব আবিষ্কার করতে তাঁকে তেমন কষ্ট করতে হয় নি। পূর্বে ওড়িষ্যার তিন চার রাজ্যে আকর হতে লোহা কাড়া হত; ময়ূরভঞ্জ হতেও হত। কোথায় হত, বসু মহাশয় দেখতে পান। বিলাতী লোহা এলে এদেশের লোহার নাম দেশী লোহা হয়েছিল। দেশী লোহা 'টান লোহা', এর আদর ছিল। কামারকে কাটারী গড়তে দিলে সে দেশী লোহা দিয়ে কাটারীর ধার করত। কেওঝরের দেশী লোহায় সেতারের তার হত, কটকে কিনতে পাওয়া যেত। নিজাম হায়দারাবাদের তার উৎকৃষ্ট ছিল। অনেক কাল পর্যন্ত তালচের রাজ্যে ও বামড়া রাজ্যে দেশী লোহা পাওয়া যেত। বাঁকুড়া জেলায় লোহার নামে এক জাতি আছে। তারা জানে না, তাদের পূর্বপুরুষ দেশে লোহা যোগাত। সস্তা বিলাতী কাপড় এসে তাঁতীর অন্ন মেরেছে। সস্তা বিলাতী লোহা এসে লোহারের অন্ন মেরেছে।

**টীকা ঃ**

১. কটকের তখনকার একজন সমাজহিতৈষী গণ্যমান্য ব্যক্তি।

২. ময়ূরভঞ্জের রাজা রামচন্দ্র ভঞ্জদেও। কটকের র‍্যাভেনশ কলেজে যোগেশচন্দ্র রায় বি দ্যানিধির ছাত্র ছিলেন।

৩ ওড়িশার এক একটি 'গড' নিয়ে এক একটি ছোট রাজ্য ছিল। এদের 'গড়জাত মহাল বলা হত। বিশেষণে 'গড়জাতি'।

৪ মোহিনী মোহন ধর। র্যাভেনশ কলেজে যোগেশচন্দ্রের সহকর্মী, গণিতের অধ্যাপক (১৮৮৮ ৮৯) ছিলেন। তিনি রাজার আইন উপদেষ্টা ও গৃহশিক্ষকরূপে ময়ূরভঞ্জ যান। পরে রাজা তাঁকে 'দেওয়ান' বা মুখ্যমন্ত্রী করেন। শোনা যায় ইনিই প্রমথনাথকে ময়ূরভঞ্জ আনার ব্যবস্থা করেন।



প্রমথনাথ বসুর বাঁচির বাড়ি

# প্রমথনাথ বসুর বাংলা চর্চা ও রচনার প্রসঙ্গ

সুবীর কুমার সেন

**প্রমথনাথ বস** সম্পর্কে বর্তমানে আমাদের জানার প্রধানতম সূত্র যোগেশচন্দ্র বাগলের লেখা প্রমথনাথের জন্মশতবার্ষিকীতে প্রকাশিত ইংরিজি জীবনী গ্রন্থ 'প্রমথনাথ বোস' (৩৩ + ২৫৫ পৃঃ) এবং মনোরঞ্জন গুপ্ত লিখিত (১৬ + ৬৬ পৃঃ) একটি ক্ষুদ্র জীবনী পুস্তিকা — 'আচার্য প্রমথনাথ বসু'। এই বই দুটিও বর্তমানে দুষ্প্রাপ্য। প্রমথনাথেব ইংরিজি রচনার পরিমাণ বিপুল। তুলনায় বাংলা রচনাব পরিমাণ অল্প। সে যুগের রীতি অনুযায়ী চিঠিপত্র লিখতেন ইংরিজি বাংলা উভয় ভাষাতেই। সে সব চিঠিপত্রের প্রায় কিছুই রক্ষিত হয়নি। যদিও স্ত্রী কমলাদেবী যথেষ্ট ইংরিজি শিক্ষিত ছিলেন, তাঁকে চিঠি লিখতেন বাংলায়। আবাব শ্বশুর মশাই রমেশচন্দ্র দত্ত বাংলা ভাষা ও সাহিত্যের পৃষ্ঠপোষক, অনুরাগী এবং বাংলা ঔপন্যাসিক হওয়া সত্ত্বেও তাঁকে চিঠি লিখতেন ইংরিজিতে। লক্ষ করার বিষয়, প্রমথনাথ অন্তত প্রথম জীবনে বাংলা চর্চায় উৎসাহিত ছিলেন। তাঁর বেশীর ভাগ বাংলা রচনার কাল ১৮৮৩-৮৪ থেকে ১৮৯৩-৯৪ — এই এক দশক। এর শেষ পর্ব থেকে প্রমথনাথ তাঁর মহাগ্রন্থ 'হিস্টরি অব হিন্দু সিভিলাইজেশন আন্ডার ব্রিটিশ রুল' গ্রন্থ রচনা শুরু করেন। যদিও মনে হয় এই বইয়ের প্রথম দুটি খন্ডের মাল মশলা সংগৃহিত হয়েছিল আগে হতেই। এটিও লক্ষ করার বিষয় তাঁর গবেষণা নিবন্ধ ও অন্যান্য ইংরিজি রচনার সর্বাধিক উৎসার কালও ঐ ১৮৯৩ পর্যন্ত। ১৮৯৪ হতে ১৯০৩-৪ পর্যন্ত তাঁর কোন বাংলা লেখা নেই। পরেও প্রায় নেই। ঐ দশ বছর 'হিস্টরি' ছাড়া ইংরিজি লেখার পরিমাণও অত্যল্প। কিন্তু ১৯০৩ এ পর তাঁর পাঁচটি গবেষণা প্রবন্ধ বের হয় ভূতত্ত্বের উপর। সমাজ বিজ্ঞান বিষয়ক ইংরিজি রচনাও। ১৯০৯ এর পর তাঁর ভূতাত্ত্বিক গবেষণার কোন রচনা নেই। অবশ্য ময়ূরভঞ্জ রাজ শ্রীরামচন্দ্র ভঞ্জদেব (১৮৭১-১৯১২) মাত্র একচল্লিশ বৎসর বয়সে প্রয়াত হলে প্রমথনাথ তাঁর রাজকার্য ত্যাগ করেন। তারপরও প্রমথনাথের লেখনি থেকেছে যথেষ্ট গতিশীল। মৃত্যুর দু-এক দিন আগে পর্যন্তও তিনি লিখেছেন। কিন্তু সে সমস্তই ইংরিজিতে সামাজিক বিষয় নিয়ে। বঙ্গীয় সাহিত্য সম্মিলনের বক্তৃতাও ইংরিজি লেখার অনুবাদ। তাঁর মৌলিক বাংলা রচনার কোন হদিশ তাঁর জীবনের শেষ চার দশকে অমিল।

মনোরঞ্জন গুপ্ত তাঁর বইতে প্রমথনাথের কয়েকটি বাংলা রচনার উদ্ধৃতি

দিয়েছিলেন, যা বাগলের বইতে নেই। প্রমথনাথের ৩৪ বছর বয়সে লেখা (১৮৮৯) একটি বাংলা বচনা 'হিমালয়ে একটি নীহার বাহুর পাশে' (বিবিধ প্রবন্ধ, গ্রন্থে সংকলিত, বর্তমান সংকলনের তৃতীয় রচনা) থেকে সামান্য অংশ উদ্ধৃতি দিয়েছেন গুপ্ত — 'অসংখ্য জীবের অশেষ হিত করিয়া পরে তুমি অনন্তসাগরে মিশিবে। তখন দৃশ্যতঃ তোমার জীবনের শেষ হইল বটে, নদীর নদীত্ব গেল বটে, কিন্তু তখনও বাস্তবিক তোমার মৃত্যু হইল না, মহাসমুদ্রে বিলীন হইলে মাত্র। মহাসমুদ্র তোমার জন্মদাতা। তিনি আপনার শরীর হইতে জলীয় বাষ্প হিমালয়ে প্রেরণ করিযাছেন। ঐ জলীয় বাষ্প উচ্চশৃঙ্গে তুষাররূপে সংহত হইয়াছে। এই বরফ হইতে তোমার জন্ম। তোমার জীবনের শেষ হইলে জন্মদাতার ক্রোড়ে লুকাইলে।

'নদি, তোমার জীবন আদর্শ জীবন। মানবজীবনের সহিত অনেকটা সৌসাদৃশ্য আছে। কিন্তু তোমার জীবনের আদি হইতে অন্ত পর্যন্ত যেরূপ দেখিতে পাই মানব জীবনের আদি অন্ত সেরূপ দেখিতে পাই না। মানব জীবনেরও কি বাস্তবিক ক্ষয় হয় না? তোমার মত কোন অনন্ত সাগরে মিশিয়া যায়?... তোমার জীবনে আরম্ভ হইতে শেষ পর্যন্ত যেরূপ আমরা দেখিতে পাই, সেই রূপ মানুষ অপেক্ষা উচ্চ জীব কি মানব জীবনের আদি অন্ত দেখিতেছে?'

এটুকু পড়লেই জগদীশচন্দ্রের 'ভাগিরথীর উৎস সন্ধানে'র কোন কোন অংশের কথা মনে হয় যা 'দাসী' পত্রিকায় ১৮৯৫-তে প্রথম প্রকাশিত হয় এবং 'অব্যক্ত' পুস্তকেব প্রথম সংস্করণে (১৯২১) অন্তর্ভূক্ত হয়। তুলনা করা যাক —

'একবার এই নদীতীরে আমার এক প্রিয়জনের পার্থিব অবশেষ চিতানলে ভস্মীকৃত হইতে দেখিলাম।... যে যায়, সে তো আর ফিরে না; তবে কি সে অনন্তকালের জন্য লুপ্ত হয়? মৃত্যুতেই কি জীবনের পরিসমাপ্তি! যে যায় সে কোথা যায়?... কুলুকুলু শব্দের মধ্যে শুনিতে পাইলাম, ''আমরা যথা হইতে আসি, আবার তথায় ফিরিয়া যাই! দীর্ঘ প্রবাসের পর উৎসে মিলিত হইতে যাইতেছি।''... শিব ও রূদ্রে! রক্ষক ও সংহারক! এখন ইহার অর্থ বুঝিতে পারিলাম। মানসচক্ষে উৎস হইতে বারিকণার সাগরোদ্দেশে যাত্রা ও পুনরায় উৎসে প্রত্যাবর্তন স্পষ্ট দেখিতে পাইলাম।...'

বুদ্ধদেব ভট্টাচার্য তাঁর 'বঙ্গ সাহিত্যে বিজ্ঞান' (বঙ্গীয় বিজ্ঞান পরিষদ, ১৯৬০) গ্রন্থে লিখেছেন, 'উনবিংশ শতাব্দীর শেষ দিকে প্রকাশিত ... 'প্রাকৃতিক ইতিহাসের' (১৮৮৪) আলোচ্য বিষয় ভূগোল ও ভূবিদ্যা।' প্রমথনাথ সম্পর্কে তাঁর তথ্যসূত্র শশীভূষণের 'জীবনীকোষ (পঞ্চম খণ্ড)'। ভট্টাচার্য লিখেছেন, 'ভূবিজ্ঞান বিষয়ক... আলোচ্য বিষয় ভূপৃষ্ঠ, ভূগর্ভ ও বায়ু। এখানে আলোচনা যথাসম্ভব বিস্তারিতভাবে করা হয়েছে। তবে ভাষার আড়ষ্টতা প্রমথনাথের রচনার প্রধান ত্রুটি। প্রমথনাথ ছাড়া আধুনিক যুগে (অর্থাৎ দ্বিতীয় বিশ্বযুদ্ধের আগে - সু. কু. সেন) আর দু একজন

মাত্র লেখক সর্বসাধারণের উদ্দেশ্যে ভূবিজ্ঞান লিখেছেন।' প্রকাশের কয়েক মাস পবে (ভাদ্র, ১২৯২ সন; সেপ্টেম্বর, ১৮৮৫) ভারতীতে 'প্রাকৃতিক ইতিহাসে'র যে একটি ছোট সমালোচনা বের হয় তাতে লেখা হয — 'এইখানি ভূবিদ্যা এবং প্রাকৃতিক ভূগোল বিষযক একটি পাঠ্য পুস্তক, এবং প্রচলিত প্রাকৃতিক ভূগোল সকল হইতে স্বতন্ত্র প্রণালীতে লিখিত। বঙ্গদেশেব প্রাকৃতিক অবস্থাই ইহাব বিশেষ আলোচ্য বিষয। ইহাব প্রণালী যেমন সুন্দর — ভাষাও তেমনি সরল। কেবল বালক বলিযা নহে, অনেক বড় বালকে ইহা পড়িয়া সহজে প্রাকৃতিক রহস্যের সংক্ষিপ্ত জ্ঞান লাভ করিতে পাবেন। পুস্তকখানি বাঙ্গালী পাঠকেব শিক্ষায় বিশেষ উপযোগী। ...

ভট্টাচার্যের মতে যার 'ভাষার আড়ষ্টতা ... প্রধান ত্রুটি', ভাবতীব সমালোচকেব মতে — 'ইহার .. ভাষাও তেমনি সরল।' প্রমথনাথ ছোটদের জন্য আরও একটি বই লিখেছিলেন — 'শিশুপাঠ'। 'প্রাকৃতিক ইতিহাস' বা 'শিশুপাঠ' দেখার সৌভাগ্য হয়নি। কিন্তু তাঁর 'প্রবন্ধ সংগ্রহে'র প্রবন্ধগুলি পড়লে ভারতীর সমালোচকের মতই সমর্থনযোগ্য মনে হয়। এই বইয়ের প্রত্যেকটি রচনার ভাষা সাধু, মার্জিত, সাবলীল ও গতিশীল এবং সর্বোপরি অনুধেয়। তাঁব ভাষা ব্যবহার ও উপস্থাপনায় একটি স্বকীয়তার ছাপ আছে।

১৮৭১ সালে ষোল বছর বযসে প্রমথনাথের কবিতার বই 'অবকাশ কুসুম' বেব হয। বইটির একটি কবিতার কয়েকটি পংক্তি মনোরঞ্জন গুপ্তব 'আচার্য প্রমথনাথ' বইতে উদ্ধৃত হযেছে (বর্তমানে সংকলনের ২৫ পৃ. দ্র.)। এই পংক্তি কয়টির ভাষা ও ভঙ্গি ভারতচন্দ্র, গুপ্ত কবি এবং কতকাংশে মাইকেল অনুসারী। কিন্তু ভাব ও বক্তব্য ঊনবিংশ শতাব্দীয় এবং আধুনিক। অর্থাৎ যুবোপীয় ভাব ও বাংলার নবজাগরণের সূত্রপাতের সংক্ষোভে প্রভাবিত। রচনাটি সনেট কীনা বোঝা যাচ্ছে না। সম্ভবত নয়। কিন্তু পয়ারের খাঁচায় সনেটের বাঁধুনী যা মাইকেল বা এমনকী ইয়ংবেঙ্গলদের কারও কারও রচনায় ঊনবিংশ শতাব্দীর মধ্যভাগেই বহুলক্ষিত তা এই কবিতাটিতেও ।

প্রমথনাথের গদ্যের যে নমুনা আমরা পাচ্ছি তার সবকটিই তাঁর বিলাত হতে প্রত্যাবর্তনের কিছুদিন পর - ত্রিশ-চল্লিশ বছব বযসে লেখা। প্রথম দিকের গদ্য যথেষ্ট পরিমাণে বঙ্কিম অনুসারী। এই পর্যায়ের প্রথম 'কেঁচো'। ছোটদের পাঠ্যপুস্তকের ধরনে লেখা। কিন্তু কিশোর পাঠকের জন্য 'জনপ্রিয়' রচনা হিসেবেও গণ্য হতে পারে। রচনাটির সর্বাপেক্ষা বড় গুণ পাঠককে হাতে-কলমে পরীক্ষা নিরীক্ষা ও পর্যবেক্ষণের মধ্যে টেনে নেওয়া হচ্ছে। ভাষা সাবলীল ও ঋজু। আজকের দিনেও— এই একবিংশ শতাব্দীতেও এটি বিজ্ঞান-রচনার 'মডেল' হতে পারে। ঐ পর্যায়েই প্রমথনাথ তাঁর 'প্রাকৃতিক ইতিহাস' লেখেন। সম্ভবত ঐ বিষয়ে প্রচলিত ছাত্র পাঠ্য

পুস্তকগুলির হীনতা বিশেষত বিজ্ঞান তথ্য ও বৈজ্ঞানিকতার ন্যূনতা তাঁকে ঐ কাজে প্রবোচিত করে। তদানীন্তন পাঠ্যপুস্তকগুলির ভাষা ও ভঙ্গি হতে প্রমথনাথের ভাষা ও ভঙ্গি উন্নত। বলা যেতে পারে মৃত্যুঞ্জয় বিদ্যালঙ্কার, ইয়ংবেঙ্গল, ঈশ্বরচন্দ্র, অক্ষয় দত্তদের যুগ-পার হয়ে বঙ্কিম যুগের লক্ষণাক্রান্ত হয়েও, অন্তত বিজ্ঞান রচনার ক্ষেত্রে প্রমথনাথ তাও কতকটা অতিক্রম করে গেছেন।

ফুলের প্রতি' একটি বৈজ্ঞানিক রচনা, কিন্তু কাব্যগুণ মন্ডিত। বঙ্কিমের 'খদ্যোৎ'বা 'বৃষ্টি'র মডেলে রচিত (দ্র. গদ্যপদ্য বা কবিতা পুস্তক; বঙ্কিম রচনাবলী)। আশ্চর্য নয়— এ লেখাটিকে ভারতীর বার্ষিক নির্ঘন্টে কবিতা বলে দেখানো হয়েছিল।

এটি স্পষ্ট যে প্রমথনাথ ছ বছর বিলাতে থাকলেও বাঙালীত্ব হারান নি। রমেশচন্দ্র দত্ত'র কন্যাকে বিবাহও সম্ভবত তাঁকে বাঙলা লেখায় উদ্বুদ্ধ করে থাকবে।

জিতেন্দ্রলাল বসু কৃত অনুবাদের দুটি নমুনার মধ্যে ('সভ্যতার স্তর ও যুগ' এবং 'সভ্য সমাজের ক্রমবিকাশ') প্রথমটি অপেক্ষা দ্বিতীয়টি অনেক বেশী সরস। দ্বিতীয়টি তাঁর সাহিত্য সম্মিলনের অভিভাষণ। প্রমথনাথ তাঁর মুদ্রিত অভিভাষণের শুরুতে লিখেছেন — 'এই প্রবন্ধটির অধিকাংশ শ্রীযুক্ত জিতেন্দ্রলাল বসু এম. এ., বি. এল. আমার "Epochs of Civilization" এর যে অনুবাদ করিতেছেন তাহা হইতে উদ্ধৃত হইয়াছে। অনুবাদের কিয়দংশ কোন কোন মাসিক পত্রিকায় প্রকাশিত হইয়াছে।' স্বাভাবিক যে এই রচনাটির খশড়া অনুবাদের উপর তিনি স্বয়ং যথা কলম চালিয়েছিলেন।

'গোঁড়গীত' একটি অন্যরকম রচনা। গোনদ, গোণ্ড বা গোঁড় নামক আদিবাসী জনের বাস মধ্যপ্রদেশ ও মহারাষ্ট্রের কতক অঞ্চলে নর্মদা ও গোদাবরীর মধ্যবর্তী এলাকায়। '...খ্রীষ্টান ধর্ম প্রচারক হিসলশ গোঁড়দের কতকগুলি গীত সংগ্রহ করেন। ... ১৮৮৬ খ্রীঃ অব্দে...রিচার্ড টেম্পল...ঐ সকল গীত ইংরাজি অনুবাদ সহ প্রকাশ করেন'। প্রমথনাথ সেই গীতের অংশ-বিশেষ মিলহীন কবিতায় পয়ার ছন্দে অনুবাদ বা ভাবানুবাদ করেন। রচনাটির ঢঙ ও ভাষা প্রচলিত পাঁচালী গানের মতোই।

একটি কথা এখানে উল্লেখযোগ্য। প্রমথনাথের প্রথম জীবনের রচনা— কী বাংলা, কী ইংরিজি — সেকুলার (secular) এবং যুক্তি বিন্যস্ত, কিন্তু পরবর্তী জীবনের রচনায় সাম্প্রদায়িকতার অনুপ্রবেশ না থাকলেও কিন্তু আধ্যাত্মিকতা আছে।

১৮৯১ খৃঃ প্রমথনাথ বাংলা ভাষা ও সাহিত্য বিষয়ে সংঘবদ্ধ চর্চার জন্য একটি জাতীয় প্রতিষ্ঠান বা একাডেমী প্রতিষ্ঠার কথা বলেন। তাঁর মতে ঐ প্রতিষ্ঠানের একটি প্রধান কাজ হওয়া উচিত— বাংলা ভাষায় বিজ্ঞান চর্চার সুষ্ঠু ব্যবস্থা করা এবং বিভিন্ন বিষয়ে বাংলা পাঠ্য পুস্তক প্রণয়ন করা (এ বিষয়ে বর্তমান সংকলনের 'বাঙ্গালা ভাষায় বিজ্ঞান শিক্ষা' প্রবন্ধের শেষ দুটি অনুচ্ছেদ দ্রষ্টব্য)। এখানে উল্লেখ করা যেতে পারে — বাংলা ভাষাতেই জ্ঞান বিজ্ঞান সাহিত্য বিষয়ক

চর্চা পঠন পাঠন ও গবেষণার ব্যাপারে আবও অনেকেব মতো প্রমথনাথেরও যথেষ্ট উৎসাহ ছিল। বেঙ্গল টেকনিক্যাল ইনস্টিট্যুটে প্রাথমিক স্তরের টেকনিক্যাল বিষয়গুলি বা বিভিন্ন ট্রেডের প্রশিক্ষণ বাংলা ভাষায় দেওয়ার ব্যবস্থা হয়েছিল।

বাংলা ভাষা-সাহিত্য বিষয়ক চর্চা বিশেষত, বাংলা ব্যাকরণ, অভিধান, ভাষাতত্ত্ব, ভাযা সাহিত্যের ইতিহাস চর্চা, বাংলা ভাষাতেই বিভিন্ন জ্ঞান বিজ্ঞান চর্চা ও গবেষণার, পুস্তক ও পত্রিকা প্রকাশেব চেষ্টাব জন্য কোন এক বা একাধিক প্রতিষ্ঠান ও সংস্থা স্থাপনের চিন্তা ঊনবিংশ শতাব্দীর শেষ তিনটি দশকে বিভিন্ন মহল থেকে উচ্চারিত হয়েছিল এবং এবাবদে কিছু চেষ্টাও হয়েছিল। বাগলের বই থেকে মনে হয় এমন একটি প্রস্তাব প্রমথনাথই প্রথম উত্থাপন করেন এবং বেঙ্গল অ্যাকাডেমী অব লিটারেচার বা বঙ্গীয় সাহিত্য পরিষৎ সংগঠন প্রমথনাথের প্রস্তাবের পূর্তি। এটি ঠিক নয়। এই বিষয়টিব উল্লেখ মনোরঞ্জন গুপ্তর বইতে নেই।

মদন মোহন কুমার তাঁব 'বঙ্গীয় সাহিত্য পবিষদেব ইতিহাস ঃ প্রথম পর্ব' পুস্তকে দেখিয়েছেন,— ১৮৭২-এ জন বীমস নামক একজন ইংরেজ আই.সি.এস. ইংরিজিতে একটি 'অনুষ্ঠান পত্র' বা 'প্যামফ্লেট' প্রকাশ করেন। ঐ পুস্তিকায় তিনি একটি 'অ্যাকাডেমী অব লিটারেচার ফর বেঙ্গল' গঠনের প্রস্তাব দেন। ঐ প্রস্তাবের একটি বাংলা অনুবাদ বঙ্কিমচন্দ্র কর্তৃক সদ্য প্রকাশিত 'বঙ্গদর্শন' এর দ্বিতীয় সংখ্যায় 'বঙ্গীয় সাহিত্য সমাজ অনুষ্ঠান পত্র' এই শিরোনামে প্রকাশিত হয়। তিনি ইংলন্ডে থাকাকালীনই গ্রীক, ল্যাটিন, সংস্কৃত ও ফার্সী ভাষায় ব্যুৎপত্তি লাভ করেন। পরবর্তী কালে বহু বছর (১৮৬২-১৮৯৩) বঙ্গদেশে বাস করেন এবং বাংলা ও অন্যান্য উত্তর ভারতীয় ভাষা শিক্ষা করেন। বাঙলা ভাষার একটি ব্যাকরণ বইও প্রকাশ করেন। বীমসের বাংলা রচনাটি প্রকাশ করার সময়ে বঙ্কিমচন্দ্র একটি মন্তব্যও জুড়ে দেন এবং আশা প্রকাশ করেন এই প্রস্তাব কার্যে পরিণত হবে। ১৮৮২'র মে মাস (জ্যৈষ্ঠ, ১২৭৯ বঙ্গাব্দ) ভারতী পত্রিকায় ''কলিকাতা সারস্বত সম্মিলন'' নামে একটি প্রবন্ধ জ্যোতিরিন্দ্রনাথ ঠাকুর প্রকাশ করেন। তার মাস দুয়েকের মধ্যে জোড়াসাঁকো ঠাকুর বাড়িতে ''সারস্বত সমাজ'' নামে একটি প্রতিষ্ঠান স্থাপিত হয়, নিয়মবিধি লেখা হয়। রাজেন্দ্রলাল মিত্র সভাপতি। বঙ্কিমচন্দ্র, দ্বিজেন্দ্রনাথ ও সৌরীন্দ্রমোহন ঠাকুর সহযোগী সভাপতি; কৃষ্ণবিহারী সেন (কেশবচন্দ্র সেনের ভাই) ও রবীন্দ্রনাথ সম্পাদক। বঙ্কিমচন্দ্র (সম্ভবত বীমস প্রস্তাব মনে রেখে) এই প্রতিষ্ঠানের নাম 'অ্যাকাডেমী অব বেঙ্গলী লিটারেচার' রাখতে চেয়েছিলেন, সে প্রস্তাব গ্রাহ্য হয়নি। 'সমাজের' আয়ু ছিল কয়েক মাস।

আরও এগার বছর পর ১৮৯৩ আরেক বাঙালি 'ইংরেজ' এল. লিওটার্ড-এর আগ্রহে ও চেষ্টায় 'দি বেঙ্গল অ্যাকাডেমী অব লিটারেচার' প্রতিষ্ঠিত হয়। কারও মতে লিওটার্ড চন্দননগরবাসী 'ফরাসী' ছিলেন। এই প্রতিষ্ঠানের মাসিক মুখপত্র প্রায় বছর

খানেক প্রকাশিত হয়েছিল। প্রতিষ্ঠার কয়েকমাসের মধ্যেই 'অ্যাকাডেমী'র একটি বাংলা নাম— 'বঙ্গীয় সাহিত্য পরিষদ' সংযোজিত হয়। মুখপাত্রে ইংরিজি ও বাঙলা উভয় ভাষায়ই রচনাদি প্রকাশিত হত। এই প্রতিষ্ঠানের প্রতিষ্ঠাকালীন সদস্যরা ছিলেন— লিওটার্ড, হীরেন্দ্রনাথ দত্ত, ক্ষেত্রপাল চক্রবর্তী, কালীপ্রসন্ন সেন প্রভৃতি। কুমার বিনয়কৃষ্ণ দেবকে সভাপতি কবা হয়। প্রতিষ্ঠাকাল থেকে ১৯ এপ্রিল ১৮৯৪ পর্যন্ত পঁয়ত্রিশ জন সুধী ব্যক্তিকে সদস্য করা হয়। লক্ষ কবাব বিষয় এঁদের মধ্যে ঠাকুববাড়ির কেউ ছিলেন না। রমেশচন্দ্র দত্ত ছিলেন। রাজনারায়ণ বসু ছিলেন, 'কঙ্কাবতী' লেখক ত্রৈলোক্যনাথ মুখোপাধ্যায় ছিলেন। তখন অসুস্থ বঙ্কিমচন্দ্রের সঙ্গে যোগ ছিল। ১৮৯৪-এর ২৯ এপ্রিলেই ইংরিজি নাম বাদ দিয়ে বাঙলা নামটিই বহাল রাখা হয় এবং অ্যাকাডেমী তথা পরিষদের আঠাশতম অধিবেশনে বিজয়কৃষ্ণ দেবেব প্রস্তাবে ১৩০১ বঙ্গাব্দের (১৮৯৪-৯৫) জন্য রমেশচন্দ্র দত্তকে পরিষদের সভাপতি করা হয়। লিওটার্ড ও প্রথম বছরের কার্যকরী সদস্যরা নূতন কার্যনির্বাহক সভায় সদস্য রইলেন। সহকারী সভাপতির পদে প্রথম অধিবেশনেই নবীনচন্দ্র সেনের নাম অনুমোদিত হয়। দ্বিতীয় অধিবেশনে জুন মাসে রবীন্দ্রনাথ উপস্থিত ছিলেন। অনেক আলোচনার পর তাঁকে দ্বিতীয় সহ-সভাপতি মনোনীত করা হয়। ভারতী পত্রিকায় পৌষ ১৩০০ (ডিসেম্বর-জানুয়ারি ১৮৯৩-৯৪) স্বর্ণকুমারী দেবী 'বাঙলা অ্যাকাডেমী' বিষয়ে একটি প্রবন্ধ লেখেন। প্রমথনাথও তার নিজের লেখায় বলেছেন — তাঁব প্রস্তাবটিও 'বোধহয় নূতন নহে'।

২৭ জুলাই ১৮৯৪ এর তৃতীয় অধিবেশনে সাহিত্য, শিক্ষা, সাংবাদিকতার ক্ষেত্রে সাতাশ জন বিশিষ্ট ব্যক্তি পরিষদের সভ্যরূপে যোগ দেন। এঁদের মধ্যে ছিলেন প্রমথনাথ বসুও। এত সমস্তের পরও, সাহিত্য পরিষদের কর্মচেষ্টার সঙ্গে প্রমথনাথকে সংশ্লিষ্ট করার চেষ্টা দেখা গেল না। যিনি বাংলা বৈজ্ঞানিক পরিভাষার দোষক্রুটি দেখাচ্ছেন ও সমাধান বাতলাচ্ছেন, পরিষদের পরিভাষা চেষ্টায় তিনি নেই। ১৯১৬তে তাঁকে বিজ্ঞান শাখা সভাপতি করাটাও যেন মনে হয় দায়সারা গোছের। রবীন্দ্রনাথ, প্রফুল্লচন্দ্র, আশুতোষ প্রভৃতি সমসাময়িকরা এবং পরবর্তীরা কেউই তাঁর বাংলা ভাষার লেখক — কৃতিকে স্বীকৃতি দেননি। পরিষদের গৃহনির্মাণে তাঁর কন্যা 'লেডি প্রতিমা মিত্র'কে ডাকা হয়েছে — তাঁরই প্রয়াণ বৎসরে। সেখানে লেডি মিত্রের পরিচয় রমেশচন্দ্র দত্তের দৌহিত্রী, প্রমথনাথের কন্যা নয়। পরিষদে রক্ষিত শ'দেড়েক তৈলচিত্রের মধ্যে প্রমথনাথের ছবি নেই।

জগদীশচন্দ্র ও প্রফুল্লচন্দ্রকে পরিষদ সাম্মানিক সদস্য করে। বাংলা ভাষার বিজ্ঞানরচনার ক্ষেত্রে প্রমথনাথের অবদান এঁদের দু'জনের চেয়ে কম না হওয়া সত্ত্বেও তাঁকে করেনি! আশুতোষ প্রমথনাথকে বিশ্ববিদ্যালয়ের কোন কাজে ডাকেননি! প্রমথনাথ বিটিআই ও জাতীয় শিক্ষা পরিষদে যুক্ত ছিলেন বলেই কি? প্রমথনাথ কিন্তু প্রয়োজন স্থলে এঁদের কৃতির উল্লেখ করেছেন সাবলীলভাবে।